কানাইলালকে একাকী বসাইয়া রাখিয়া পরাণ বাগানে গরু তাড়াইতে গিয়াছিল। আসিয়া জিজ্ঞাসা করিল, "আপনার থাওয়াদাওয়ার কি বিধি হয়েছে ?"

কানাই জিজ্ঞাসা করিল, "নবীনেব বাড়ী কোন্‌টা ?"

"এই ত চারখানা বাড়ী পরে।"

"তা'র বাড়ী আমাকে একবার যেতে হবে !"

"আসুন, আমি নিয়ে যাচ্ছি।"

পরাণ তামাক টানিতে-টানিতে আগে-আগে চলিল, কানাই পশ্চাৎ-পশ্চাৎ চলিতে লাগিল।

নবীন ভিন্নগ্রামে এক জমিদারের সরকারে পেয়াদা-গিরির কাজ করিত। সে অনেকটা আদবকায়দা ও সভ্যতা শিখিয়াছিল। এবং তাহার কথাবার্ত্তাও অনেকটা দুরস্ত হইয়াছিল। তথাপি পরাণ যখন এই জামা-জুতা-পরা চশমাধারী ঘোড়সওয়ারটিকে অকস্মাৎ তাহার দ্বারে লইয়া হাজির করিল, তখন তাহার পর্ণকুটীরে এমন একটি ভদ্রলোককে উপস্থিত হইতে দেখিয়া সে বিব্রত হইয়া পড়িল। যাহা হউক, সে কানাইলালকে বসিবার জন্য একখানি মোড়া দিয়া পরাণকেও একখানি পিঁড়ি দিল। পরাণ কহিল, "এ' রি নাম নবীন।"

নবীনকে প্রণাম করিয়া তাহার পদধূলি লইতে গেলে সে চকিত হইয়া দুই হাত সরিয়া দাঁড়াইল। কহিল, "করেন কি মশাই ?"

কানাই বলিল, "তা হোক্, তা'তে দোষ নেই।" তা'র পর উপবেশন করিয়া কহিল, "আপনার সঙ্গে কিছু কথা আছে।"

নবীন এই ভদ্রযুবকের আচরণ দেখিয়া উত্তরোত্তর বিস্মিত হইতেছিল। পরাণও স্তব্ধ হইয়া গিয়াছিল। নবীন কহিল, "আমরা আপনার পায়ের ধূলোমাটি ! আমাকে লজ্জা দেওয়ার জন্য কি এরূপ ব্যবহার আরম্ভ

কর্‌লেন ?” পরাণের দিকে ফিরিয়া সে মৃদুস্বরে জিজ্ঞাসা করিল, “কোথায় পেলে এঁকে? পাগল নাকি ?”

পরাণ মৃদুস্বরে কহিল, “না। তেমন ত কোনো লক্ষণ পাইনি।”

কানাই এসব শুনিতে পাইল। সে বলিল, “আমি পাগল নই। আপনারা বয়সে বড়। আপনাদের সঙ্গে আমাদের এইরূপ আচরণই করা উচিত। আপনি জমিদার সুখেন্দুশেখর বন্দ্যোপাধ্যায়কে জানেন ?”

নবীন কহিল, “খুবই জানি। মুনিব-লোক তাঁরা! জানিনে ?”

কানাই জিজ্ঞাসা করিল, “আপনি কোনো সময়—সে অনেক দিনের কথা—বোধ হয় কুড়ি-বাইশ বছর হবে—একটি আড়াইবছরের শিশুকে তাঁর মায়ের কাছে রেখে এসেছিলেন ?”

নবীনের সে কথা বেশ মনে ছিল। সে একটি দীর্ঘ-নিশ্বাস ত্যাগ করিয়া কহিল, “হাঁ। সে ত নিতাই-খুড়োর ছেলে। ছেলেটা মানুষ হয়েছে শুন্‌তে পাই। এমন কাজের ঝঞ্ঝাট যে একদিন দে'খে আস্‌তেও পারিনে। যেমন পোড়া অদেষ্ট ক'রে এসেছিল, তা বিধাতা তা'কে দেখ্‌বেন না ত আর কা'কে দেখ্‌বেন ? পেট থেকে না পড়্‌তে বাপ মা ভাই বোন সবগুলিই খেলে।”

কানাই কহিল, “আমিই সে হতভাগা—রাক্ষুসে ছেলে!”

নবীনের বিস্মিত চক্ষু-ছুটি অশ্রুসিক্ত হইয়া উঠিল। সে আত্মবিস্মৃত হইয়া কানাইলালকে জড়াইয়া ধরিয়া তাহাকে তাহার বক্ষের মধ্যে লুকাইয়া ফেলিল। করুণার্দ্রস্বরে কহিল, “আহা! নিতাই-খুড়ো এমন ভালো মানুষ ছিল, এমন ছেলে পেয়েছে একবার দেখে যেতে পার্‌লে না! পরাণ-দা! নিতাই-খুড়োকে ভু'লে গেলে ? এখানে এলে ত তোমাদের বাড়ীতে পাত না পেতে যেত না!” কানাই পরাণের পদধূলি লইল।

পরাণ লজ্জায়, সঙ্কোচে ও পুলকে অভিভূত হইয়া তাহার দক্ষিণ হস্ত-

খানি কানাইলালের স্কন্ধের উপর রাখিল। তাহারা আজ কি-বস্তুই হাতে পাইয়াছে! ইহাকে কোথায় রাখিবে—কোথায় বসাইবে—কি বলিয়া আপ্যায়িত করিবে, কিছুই ভাবিয়া পাইতেছিল না।

নবীনের বর্ত্তমানে চাক্‌রি ছিল না। সে তাহার স্ত্রী ও পুত্রটিকে লইয়া আজ দুই বৎসর রোগের সহিত লড়াই করিতে করিতে তাহার সামান্য দু'চার পয়সা যাহা ন্যস্ত ছিল, তাহা কোন্ ফুৎকারে উড়াইয়া দিয়া নিদারুণ দুর্দ্দশার মধ্যে পতিত হইয়াছিল। তাহার ঘরের চালে ছাউনি ছিল না। যেখানে একেবারে শূন্য সেখানটা পাটি দিয়া আবৃত করিয়া রাখা হইয়াছিল। ছেলেটিও ঔষধ-পথ্যের অভাবে কঙ্কালসার। কানাইলাল বসিয়া-বসিয়া এই সব দেখিতেছিল।

নবীন শুনিয়াছিল যে, নিতাই-খুড়োর ছেলে লেখাপড়া শিখিয়াছে, ভদ্র-আচরণ পাইয়াছে এবং বাবুদের সরকারে বড়দরের চাক্‌রি করিতেছে। কিন্তু এ যাবৎ দেখা-শুনা করিবার কোনো সুবিধাই সে পায় নাই।

কানাইলাল গাত্রোত্থান করিয়া নবীনের হস্তে পঞ্চাশটি টাকা দিল। এবং বলিল, "আমি ত আপনার ছোটো ভাই। আপনাকে সাহায্য করতে পারি। আপনি এই টাকায় একখানা ঘর বাঁধ্‌বেন। আমি সময়-মত এসে মাঝে-মাঝে দেখে-শুনে যাবো।"

নবীন কহিল, "এত বেলায়—খাওয়া-দাওয়া—"

"সে আমি কাছারী থেকে সেরে এসেছি। আবার গিয়ে খাবো। আমার খাবার সেখানে প্রস্তুত আছে। ঘোড়ায় যেতে বেশী সময় লাগ্‌বে না।"

এই বলিয়া পরাণের হস্তেও পাঁচটি টাকা দিয়া সে প্রস্থান করিল। নবীনের চক্ষু-দুটি সজল হইয়া উঠিল।

---

# তৃতীয় পরিচ্ছেদ

কানাইলালের চক্ষের ধাঁধাঁ কাটিয়া গিয়াছে। যে-শক্তি ও সাধনের বলে তাহার পূর্ব্বপুরুষগণ তাহার জন্য যে স্থান নির্দ্দিষ্ট করিয়া দিয়া গিয়াছেন, সেই স্থানে সেই অক্ষয়পীঠে যাইয়া না দাঁড়াইলে তাহার কোনো জাতি নাই—শক্তি নাই—ধর্ম্ম নাই—সান্ত্বনাও নাই। সে কেবল তাহার জাতির নিকট দুর্ব্বিনয়ের একটা চিত্র হইয়া থাকিবে। যে রক্তের মধ্যে তাহার জন্ম, সে-রক্তকে বিশুদ্ধ করিতে হইলে, সেই রক্তের উপর আসন পাতিয়াই তাহাকে তপস্যা করিতে হইবে। পিতৃপুরুষের সে-সিদ্ধপীঠ ত্যাগ করিয়া আসিলে তাহার শিক্ষা, দীক্ষা ও প্রতিভা একটা আকস্মিক ঘূর্ণীবায়ুর সহিত ঘুরিয়া অবশেষে আপনা হইতেই ক্লান্ত হইয়া পড়িবে। তাহার অন্তরে যখন এইরূপ একটা সংগ্রাম চলিতেছিল, তখন একদিন মহেশ্বরী হঠাৎ বলিয়া ফেলিলেন, "এখন ত আর এমন উড়ু-উড়ু থাকা ভালো দেখায় না বাছা! এখন একটা বে' থা' কর।"

কানাই হাসিয়া কহিল, "সে ত তোমার বাগদীর মেয়ে নইলে হবে না!"

মহেশ্বরী স্তম্ভিত হইয়া গেলেন! এতদিনেও সে তাহার জাতির কথাটা বিস্মৃত হয় নাই,—শিশুকালের শোনা সেই নিষ্ঠুর কথাটি প্রাণের মধ্যে বড় করিয়া রাখিয়াছে! তাহার অন্তস্তল পর্য্যন্ত পরখ করিয়া দেখিবার জন্য মহেশ্বরীর চক্ষু-দুটি অতিমাত্র ব্যথিত ও ব্যস্ত হইয়া উঠিল। তাহার বেদনাতুর মুখখানি দেখিয়া তিনি বুঝিলেন যে, তিনি তাঁহার মাতৃস্নেহের নিমন্ত্রণে বালকের সকল খাদ্য জোগাইতে পারেন নাই। তাহার বাল্যকালের জানিবার শুনিবার সেই ক্ষুদ্র চেষ্টা এখন অত্যন্ত বৃহৎ হইয়া

দাঁড়াইয়াছে, এবং অন্তর-বেদীর উপর দাঁড়াইয়া বিশ্বের সহিত বোঝাপড়া করিতেছে। মহেশ্বরী কোনো কথা বলিতে পারিলেন না। তাঁহার চক্ষু-দুটি তাহার প্রতি নির্নিমেষ হইয়া রহিল।

কানাই কহিল, "মা! তোমাদের স্নেহ-স্রোত সমস্ত পৃথিবী প্রদক্ষিণ কর্‌তে ব্যস্ত। কিন্তু সংসারে—সমাজে তা চায় না। তুমি তোমার প্রাণ-মন্দিরের মধ্যে আমাকে মুগ্ধ পূজারী ক'রে রাখ্‌তে পারো—কিন্তু বাগ্‌দীর ছেলেকে বামুন কর্‌বার হাত তোমার নেই!"

মহেশ্বরী নিম্নস্বরে কহিলেন, "সে ত জানি।"

কানাই বলিল, "তবে যে বিশাল শক্তিটা আমার পিছনে জেগে আছে, তা থেকে আপনাকে বঞ্চিত ক'রে রাখ্‌ব কেন? এখানে একমাত্র তুমি—মহেশ্বরী-মা ভিন্ন আমার আর কেহ নাই; কিন্তু সেখানে তুমিও থাক্‌বে,—আর শত সহস্র মা-ভাইও আমাব পিছনে থাক্‌বে।"

মহেশ্বরী কহিলেন, "তাদের আচার-ব্যবহার যে—"

"অতি নীচ—তাই বল্‌ছ? হোক নীচ—হোক্ জঘন্য; তা' ব'লে পিতৃপুরুষকে কেহ ত্যাগ কর্‌তে পারে না। আর তা-ছাড়া আমি যাবোই বা কোথায়? আমার জাতের কতটা কি শক্তি আছে, জানিনে! কিন্তু অনেক স্থলে দেখ্‌তে পাই, লোকে এক জা'ত থেকে অন্য জাতে যায়। যারা যায়, তা'রা আপনার জাতিকে কিছু দেওয়া দূরে থাক্, নিজের অঙ্গ কেটে অন্যের অঙ্গ পুষ্ট করে।"

মহেশ্বরী কহিলেন, "কিন্তু তোমার জাতির মধ্যে কি তেমন পরিচ্ছন্ন মেয়ে পাওয়া যাবে?"

"না পেলেও যে আমি তাই চাই। আমাব রক্তটা যেখানে প'ড়ে আছে, তা অ-স্থান হোক্, আর কু-স্থান হোক্, তা'কে মমতারই চক্ষে আমাকে দেখ্‌তে হবে।"

মহেশ্বরী বলিলেন, "তবে কি বলিস্ ?"

"আমার বলাবলি কিছু নেই—তোমারও ভাবনার কিছু নেই। আমি জা'ত ছাড়্ব না—বে-ও কর্‌ব না। আমার বাপ-মা, ভাই-বোন্ যখন অকালে চ'লে গেলেন, তখন এ-দেহটার পরে আমার আর বিশ্বাস নেই। যে কয়দিন থাক্‌ব, তোমার সেবা, দেশের সেবা, আর আমার জাতির সেবা ক'রে তোমার শ্রীচরণে আমার শক্তির পরীক্ষা দেবো।"

মহেশ্বরী কহিলেন, "চিরজীবনটা সন্ন্যাসী সেজে কাটাবি ?"

"সন্ন্যাসী কেন সাজ্‌তে যাবো ? পরের গৃহ নিজের ভেবে নেওয়াই আমার জীবনে তোমার শিক্ষায় বাঞ্ছিত অবস্থা।"

"কিন্তু আমি কি তা'তে শান্তি পাবো ?"

"তুমি বেশী শান্তি পাবে। পরিবার ছেড়ে বিশাল পরিবারের দিকে যার প্রাণের শুভ আশীর্ব্বাদ ছড়িয়ে পড়েছে, সে বাইরে না হ'লেও অন্তরে আরাম পাবে।"

মহেশ্বরীর মুখমণ্ডলে চিন্তার ছায়া ঘনীভূত হইয়া উঠিতেছিল। কানাই-লাল অনেকক্ষণ চাহিয়া-চাহিয়া দেখিয়া জিজ্ঞাসা করিল, "মা! কি ভাবছ ?"

মহেশ্বরী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া কহিলেন, "ভাব্‌ছি, অনেক কথা,—সে আর তুই শুনে কি কর্‌বি ?"

কানাইলাল বলিল, "করা-না-করা সে পরের কথা, আগে শোনাও ত ?"

মহেশ্বরী মৃদুস্বরে কহিলেন "ভাব্‌ছি, এ তোর ঘুমের আবেশ, না জাগরণের নেশা !"

কানাইলাল হো-হো করিয়া হাসিয়া উঠিল। কহিল, "তোমরা চোখ-দুটি এত দূরে ফেলেও দেখ্‌তে পারো ? ঘুমোলেও তোমার ওই কোল, জাগরণেও ওই কোল, তা'র আর ভাব্‌না কি ?"

মহেশ্বরী কোনো কথা বলিলেন না।

কানাই কহিল,"মা! আমার একটা বড় সাধ হয়েছে—পূর্ণ কর্‌বে ত?"

মহেশ্বরী কহিলেন, "তা কি ক'রে বল্‌তে পারি? আকাশের চাঁদ ধ'রে দিতে বল্‌লে হয়ত 'আয়! আয়! চাঁদ আয়!' ব'লেই নিরস্ত হ'তে হবে।"

কানাই হাসিয়া কহিল, "সে-বয়সটা বোধ হয় তোমার এ পর্ব্বতপ্রমাণ ছেলের কেটে গেছে।"

মহেশ্বরী শঙ্কিতা হইয়া কহিলেন, "ষাট্—ষাট্—অমন কথা বলে না। এখন কি বল্‌বি, শুনি?"

কানাই কহিল, "বাস্তু ভিটায় বাপ-মায়ের প্রদীপটা যাতে জ্বলে তা ত কর্‌তে হবে।"

"আমাকে ছেড়ে যাবি বুঝি? সেখানে একলাটি কি ক'বে থাক্‌বি?"

"থাক্‌ব ত তোমারই কাছে। শুধু আমি জান্‌তে চাই যে আমাব দাঁড়ানোর একটা স্থান আছে। আর আমার পিতৃপুরুষেরা জান্‌তে চান যে তাঁদের ভিটায় প্রদীপ জ্বল্‌ছে।"

* * * * *

তা'র পর কিছুদিনের মধ্যে নিতাই-বাগ্দীর ভিটার উপর কানাইলালের এক বাসভবন নির্ম্মিত হইল। সেখানে যাহারা বাস করিতেছিল, তাহাদের অন্যত্র জায়গা-জমি দিয়া সুখেন্দু কানাইএর জন্য একটি সুদৃশ্য পাকা-বাড়ী নির্ম্মাণ করাইয়া দিলেন।

গৃহের নাম রাখা হইল, 'মাতৃ-নিবাস।' কানাইলাল সুখেন্দুর নিকট হইতে বেতন-স্বরূপে যাহা পাইত, আপনার গৃহে বসিয়া সে তাহা হইতে কিছু-কিছু দরিদ্রদিগকে দান করিত। অবশিষ্ট অর্থ বাগ্দী-জাতির শিক্ষার্থে—বিভিন্ন গ্রামে বিদ্যালয় স্থাপন করিয়া তাহারই উদ্দেশে ব্যয় করিত। এইরূপে তাহার জনহীন মাতৃ-নিবাস দিন দিন দরিদ্রদিগের কলকণ্ঠে মুখরিত হইয়া উঠিতে লাগিল।

# চতুর্থ পরিচ্ছেদ

এমন এক-একটা সময় আসে, যাহার জন্য কেহ কোনো দিন প্রস্তুত থাকে না। অথচ সুসময় হউক দুঃসময় হউক মানুষকে সে তাহাব স্রোতে ভাসিয়া যাইতে বাধ্য করে। কানাইলালেব সম্মুখে এমনই একটা দুঃসময় আসিয়া উপস্থিত হইল। সুখেন্দুর গ্রামে প্যাবীমোহন রায় নামক আর একজন ধনাঢ্য ব্যক্তি বাস কবিতেন। একটি জমির অংশ-বিশেষ লইয়া উভয় পরিবাবেব মধ্যে বিবাদ চলিতেছিল। কানাইলাল এই বিবাদ মীমাংসাব জন্য অনেক চেষ্টা-চরিত্র করিয়াও কোনো পক্ষকে ত্যাগ স্বীকারে বাধ্য কবিতে পাবে নাই। এক দিন সুখেন্দুব পক্ষেব লোকে ঐ জমিতে থানা কাটিতে উদ্যোগী হইলে জমিব সীমানা লইয়া উভয়ের মধ্যে বিবাদ হয়। এবং প্যাবীমোহনের পক্ষেব লোকে বাধা দেয়। মহা গোলমাল বাধিয়া গেল। সুখেন্দুর হুকুম-মতে লাঠি চালাইতে যাইয়া—প্যারীমোহনের পক্ষের একটি লোক জখম হইয়া পড়িল। কানাইলাল তথায় উপস্থিত ছিল। তাহার উপস্থিত থাকাতেই তাহার ভাগ্যেব এক বিষম পরিবর্ত্তনের সূচনা হইল।

প্যারীমোহন ফৌজদারী আদালতে মোকর্দ্দমা রুজু করিলেন। এবং তাঁহার পক্ষ হইতে কানাইলালকে সাক্ষ্য মান্য করা হইল। তাঁহারা জানিতেন কানাইলাল ন্যায়নিষ্ঠ ও ধর্ম্মপরায়ণ। সে কথনও মিথ্যা বলিবে না। বিশেষতঃ সে সুখেন্দুর কর্ম্মচারী ও অনুগত লোক, তাহার দ্বারা আদালতে সত্য কথা প্রকাশ পাইলে তাঁহাদের পক্ষে বিশেষ সুবিধা হইবার সম্ভাবনা।

নির্দ্দিষ্ট সময়ে কানাইলালের উপর সমন হইল; তাহা দেখিয়া সুখেন্দু চিন্তিত হইলেন। তিনি কানাইকে চিনিতেন, তাহার স্বভাব জানিতেন। এক দিন তাহাকে নির্জ্জনে ডাকিয়া কহিলেন, "তোমাকে ত ও-পক্ষ থেকে সাক্ষী মেনেছে—"

কানাই কহিল, "হাঁ, সমন পেয়েছি।"

সুখেন্দু সহজ সুরেই বলিলেন, "তোমাকে সাক্ষী মেনে ভালোই করেছে। ফরেদীপক্ষের সাক্ষী তাদের বিপক্ষে কথা বল্‌লে আসামী পক্ষেরই সুবিধা হয়।"

কথাটা কানাইলালের পছন্দ হইল না। সে সন্দিহান হইয়া জিজ্ঞাসা করিল, "আমাকে কি বল্‌তে বলেন?"

সুখেন্দু বলিলেন, "সে এখানে তা'র কি বল্‌ব? সে জন্তে ভাবনা কি? উকীল-মোক্তারে সব শিখিয়ে-পড়িয়ে নেবে। নিজেদের বাঁচিয়ে চল্‌তে হবে ত!"

"কিন্তু আমি যা জানি তা'র উপর উকীল-মোক্তার কি শেখাবে?"

সুখেন্দু হাসিয়া বলিলেন, "পাগল আর কা'কে বলে? নিজের জানাজানি নিয়ে কি মাম্‌লা মোকদ্দমা চলে? তা'হলে যে খুন ক'রেছে—সে তা' বেশ জানে—আর তা ব'লে জেলখানার পথটা সোজা ক'রে নিতে পারে?"

কানাই গম্ভীর হইয়া বলিল, "তা যা'রা নেয় না—তা'রা আর-একটা জেলখানার পথও সোজা ক'রে রাখে।"

সুখেন্দু কহিলেন, "সংসারী লোকে অতদূর ভাব্‌তে পারে না। ভাব্‌তে গেলে পদে-পদে তাদের পরাজয় ঘটে।"

কানাই মৃদুস্বরে কহিল, "নিজের বিবেকবুদ্ধি বলি দেওয়ার চেয়ে সে জয় কি খুবই ভাল?"

সুখেন্দু কিছু রুক্ষস্বরেই কহিলেন, "মা দেখ্‌ছি তোমার মাথাটা একেবারে বিগ্‌ড়ে দিয়েছেন। তুমি আমায় জেল খাটাবে নাকি?"

সে নীরবে মস্তক নত করিয়া রাখিল।

সুখেন্দু কহিলেন, "তুমি ছেলেমানুষ, বুঝ্‌তে পার্‌ছ না। এ-মোকদ্দমায় হার্‌লে কি আমার সম্মান থাক্‌বে?"

কানাই মৃদুস্বরে বলিল, "মিথ্যে দিয়েই যদি সম্ভ্রম কিন্‌তে হয়, তবে সে-সম্ভ্রম হাতছাড়া করা কি আপনার উচিত হয়েছে?"

সুখেন্দু দেখিলেন, সংসার-বিষয়ে অনভিজ্ঞ এই অর্ব্বাচীন বালককে বিপক্ষেরা সাক্ষী মান্য করিয়া তাঁহাকে অত্যধিক বিপদ্‌গ্রস্ত করিয়াছে। তিনি বলিলেন, "আমারই জমি—আমি অন্যায়-কিছু করিনি।"

কানাই কহিল, "তা হ'তে পারে। কিন্তু আপনার দাঙ্গা করা উচিত হয়নি। যদি করেছিলেন—এখন ঢাকৃতে যাওয়া অন্যায়।"

ইহার পর সুখেন্দু অগত্যা মহেশ্বরীর নিকট আসিয়া কহিলেন, "মা! তোমার সত্যবাদী যুধিষ্ঠির এবার আমায় আর জেলে না পাঠিয়ে ছাড়্‌লে না!"

মহেশ্বরী কিছুই বুঝিতে না পারিয়া পুত্রের মুখের দিকে চাহিয়া রহিলেন।

সুখেন্দু কহিলেন, "প্যারী-খুড়োদের সঙ্গে জমি নিয়ে এক ফৌজদারি বেধে গেছে, শুনেছ বোধ হয়? আমার লোকজনে থানা কাট্‌ছিল, এমন সময় তা'রা এসে বাধা দেয়। শেষে আমার হুকুম-মতে একটা দাঙ্গা বেধে একজন জখম হয়। জমিদারি কর্‌তে গেলে অমন খুন জখম আথ্‌ছাট্‌ হ'য়েই থাকে। কানাইলাল সেখানে উপস্থিত ছিল। প্যারী-খুড়োরা এক ফৌজদারী জুড়ে দিয়ে তা'কে সাক্ষী মান্য করেছে। তোমার যুধিষ্ঠির আবার সত্য বই মিথ্যা বল্‌বেন না।"

মহেশ্বরী কহিলেন, "সে ত সত্য বই মিথ্যা কোনো দিন জানে না। তা'র দোষ কি বাবা?"

"জানে না—তা জানি। কিন্তু সংসারটা কি নিছক সত্যের উপর চল্‌ছে? তা হ'লে ত লোকে এতদিন দেউলে হ'য়ে যেত। বিষয়-কার্য্য কাউকে আর কর্‌তে হ'ত না।"

মহেশ্বরী কহিলেন, "তা বোধ হয় যেত না। মিথ্যে যখন এসে পড়ে, তখন লোকে আবার মিথ্যে দিয়েই তাকে বাঁচায়। তাই সংসারে এতটা কৃত্রিমতা এসে সত্যকে একপাশে ঠেলে রেখেছে। যে জমিটে নিয়ে বিবাদ, ঐ জমি তোমাদের দু'জনের মধ্যে একজনের এ-কথা সত্য। এবং সেই সত্যের আশ্রয় নিলে আজ এতটা মিথ্যের মধ্যে এসে পড়্‌তে হ'ত না।"

"তা'রাই ত মিথ্যে-মিথ্যে জমিটার উপর দাবি কর্‌ছে। আমি ত সত্যই বল্‌ছি।"

মহেশ্বরী বলিলেন, "আমি শুধু তোমার কথা ত বলিনি। সংসারটার কথাই বল্‌ছি। সংসারটা সত্যপথে চল্‌লে তা'রাই বা মিথ্যা গ্রহণ কর্‌বে কেন—তুমিই বা কর্‌বে কেন? আমরা আত্মাকে মেরে ফেলে মাথাটা বাঁচিয়ে রাখ্‌তে চাই।"

সুখেন্দু কহিলেন, "সে-সব ধর্ম্মকথা বিচার কর্‌লে ত আর এখন চল্‌বে না। এখন সাম্‌নে যা এসে পড়েছে সেইটে সাম্‌লাতে হবে।"

মহেশ্বরী কহিলেন, "দেখ, এই মিথ্যার পথ কত অতিগামী। আমরা নিজে এই জালে জড়িয়ে প'ড়ে শেষে অন্যের নিকট বিচারহীন অনুরাগ পেতে চাই। অবস্থা-বিশেষে তা'রও সত্যটুকু বিক্রয় কর্‌তে বাধ্য করি।"

"তা হ'লে তোমরা সকলে মি'লেমি'শে আমাকে জেলে পাঠাও—এই ত তোমাদের ধর্ম্মবুদ্ধি বল্‌ছে?"

সুখেন্দু বকিতে-বকিতে চলিয়া গেলেন।

শৈল মাতাপুত্রের কথোপকথন দাঁড়াইয়া-দাঁড়াইয়া শুনিতেছিল। এবং স্বামীর বিপদের কথা শুনিয়া—সে ভয়ে একান্ত অভিভূতা হইয়া পড়িতেছিল। সুখেন্দু চলিয়া গেলে সে মহেশ্বরীকে কহিল,

"মা! এমন-একটা বিপদ্—কানাইলাল দু'একটা মিথ্যা বল্‌লে যদি বিপদ্‌টা কেটে যায়—তবে কি তা'র বলা উচিত নয়?"

মহেশ্বরী বলিলেন, "উচিত কি না সে যে বল্‌বে, সেই জানে। সুখেন আমার পেটের ছেলে, সন্তানের বিপদ্ ঝেড়ে ফেলে দিয়ে কোনো মাতা আপনাকে মুক্ত ক'রে নিতে পারেন না। কিন্তু সত্য দিয়ে যে গ'ড়ে উঠেছে—মিথ্যার সামান্য সংস্রবকেও যে প্রাণের বিকৃতি ব'লে জানে, তা'কে মিথ্যে বল্‌তে বাধ্য করানো যে কতবড় বিপদ্ সে আমি জানি।"

এই সময় কানাইলাল তথায় আসিয়া উপস্থিত হইল। কহিল, "মা! বড়বাবুর বিপদের কথা শুনেছ?"

মহেশ্বরী বলিলেন, "শুধু বড়বাবুর কেন—তোমারও বিপদের কথা শুনেছি।"

কানাই জিজ্ঞাসা করিল, "এখন উপায়?"

মহেশ্বরী কহিলেন, "জননীরা সকল সময়ই সন্তানকে সদ্‌যুক্তি দিতে পারেন। কিন্তু তাদের বিপদের সময়ে মায়ের বুদ্ধি-সুদ্ধি থাকে না। আমি দেখ্‌তে পাচ্ছি, সুখেনের যেমন বিপদ্, তোমারও সেইরূপ। মা ইচ্ছা করেন না—একটি ছেলেকে মেরে ফেলে আর একটিকে বাঁচাতে। কিন্তু দু'টি ছেলেই যে কি উপায়ে রক্ষা পেতে পারে, তা ত বাবা আমি ভেবে উঠ্‌তে পারিনে!"

মহেশ্বরী ভাবিতে লাগিলেন। কানাইলাল নীরবে দাঁড়াইয়া রহিল।

পরে সে কহিল, "কিন্তু তুমি ভিন্ন আর কে আমাকে পরামর্শ দেবে?"

মহেশ্বরী বলিলেন, "সে জানি। কিন্তু বিষয়-বুদ্ধি আমার কিছুই নেই, বাবা। বিশেষ দু'টি ছেলেব বিপদে কি আমার জ্ঞানবুদ্ধি সুস্থ আছে? পরস্পর আড়ি না ক'রে এক হ'য়ে দুজনায় যাতে রক্ষা পাও এমন কোনো সুপথ বেব করার চেষ্টা দেখ। আমি আর কি বল্‌ব?"

কানাইলাল আর-কিছু বলিল না।

## পঞ্চম পরিচ্ছেদ

মোকদ্দমার দিন ক্রমশঃ নিকটবর্ত্তী হইয়া আসিল। সুখেন্দুর চিন্তাও উত্তরোত্তর বাড়িতে লাগিল। মোকদ্দমায় জয়ী হইবার জন্য তিনি অন্যান্য বিধি-ব্যবস্থা সমস্তই করিলেন ; কিন্তু কানাইলালকে হস্তগত করিতে না পারিলে তাঁহার সকল উদ্যোগ আয়োজনই যে ব্যর্থ হইবে। তিনি আর-একদিন তাহাকে ডাকিয়া কহিলেন, "মোকদ্দমার দিন ত ঘনিয়ে এল। কি স্থির করলে ? আমার মান-সম্ভ্রম রাখ্‌তে সামান্য এক-আধটু মিথ্যা বল্‌লে কোনো দোষ হবে না। আমার কথা শোনো, ভালো ক'রে ভেবে দেখ।"

কানাইলাল অবনত মস্তকে বলিল, "মায়ের নিকট তেমন শিক্ষা আমি পাইনি।"

"তা না পে'তে পারো, কিন্তু আমার বিপদটা ত তোমার দেখা উচিত! সেটাও তোমার কর্ত্তব্য ব'লে শিখেছ।"

কানাই কহিল, "জোর ক'রে বিপদ টেনে এনে বিপদ্‌টা বাড়িয়ে তোলাও বোধ হয় উচিত হয়নি।"

"সে যা হয়নি তা নিয়ে মাথা ঘামালে কোনো ফল হবে না। এখন বিপদ্‌টা কিসে কাটে তাই দেখ্‌তে হবে।"

কানাই সঙ্কুচিত হইয়া কহিল, "সে আপনি দেখ্‌তে পারেন। কিন্তু অন্যকে টেনে নিয়ে তা'র বিপদ্ বাড়িয়ে দেওয়া কি আপনার উচিত ?"

সুখেন্দু কহিলেন, "বিপদ্-বিপদ্ ক'রেই ত আজ কয় দিন মাথা কাটাকাটি করছ। তোমার কি বিপদ্ শুনি ?"

কানাই বলিল, "বিপক্ষেরা কেন যে আমাকে সাক্ষী মান্য করেছে

আপনি বুঝেন। সেইটি আজ রসাতলে দিয়ে এলে তাদের ক্ষতি খুব কমই, কিন্তু আমার যে কি ক্ষতি হবে সে আপনি বুঝ্‌বেন না।”

সুখেন্দু রুষ্টস্বরে কহিলেন, “না—বু’ঝে-সু’ঝে তুমিই কেবল সর্ব্বজ্ঞ হ’য়ে পড়েছ। আমার অন্নে দেহ পুষ্ট ক’রে একথা বল্‌তে তোমার মুখে কিছুমাত্র আট্‌কাল না?”

সুখেন্দু দ্রুতপদে বাহির হইয়া গেলেন।

কানাইলালের চক্ষু দিয়া জল গড়াইয়া পড়িতে লাগিল। সে ধীরে ধীরে পুষ্পোদ্যানে আসিয়া একখানি বেঞ্চের উপর বসিল। বিধাতা কেন এই নিঃসহায় নির্ব্বান্ধব যুবকের জন্য এমন কঠিন পরীক্ষার আয়োজন করিলেন? সে একবার ভাবিল, সুখেন্দু তাহার নিকট যে সাহায্য প্রার্থনা করিতেছেন, তাহা সম্পূর্ণ স্বাভাবিক। বাস্তবিক সে তাঁহাদের অন্নে পুষ্ট হইতেছে, এমন কি তাঁহাদেরই কৃপায় সংসারের মাঝে পায়ে ভর করিয়া দাঁড়াইতে পারিয়াছে। তাঁহাদের বিপদে যদি সে কিছুমাত্র সাহায্য করিতে না পারে, তাহা হইলে তাহার জীবন-ধারণই বৃথা। এমন অকৃতজ্ঞ সাজিয়া পৃথিবীতে বাস করা আর যাহার পক্ষে সম্ভব হউক না কেন, তাহার পক্ষে কখনই সম্ভবপর নহে। কিন্তু যেটা তাহার স্বভাবগত, সে চিরন্তন সনাতন সত্যকে ত্যাগ করিয়া সে তাহার প্রাণেব স্পন্দনকে অন্য কিছুতেই জাগাইতে পারে না। তাহার মনুষ্যত্ব যাচাই করিতে অন্দরের প্রবেশ-দ্বারে উপস্থিত হইয়া কেহ যে কোনো দিন এমন ঘাত-প্রতিঘাত আরম্ভ করিয়া দিবে, তাহা সে স্বপ্নেও মনে করিতে পারে নাই। সে বেশ বুঝিতে পারিতেছিল, সুখেন্দুর স্বপক্ষে সাক্ষ্য না দিলে এ-বাড়ীতে মাথা হেঁট করিয়া বাস করা বিষের ছুরির ন্যায় তাহার অঙ্গে বিঁধিবে। তাহার মহেশ্বরী-মাও সে-আঘাত হইতে রক্ষা পাইবেন না। আর এ-বাড়ী ছাড়িয়া গেলে তাহার মহেশ্বরী-মাকে [illegible]সরাধিক

কাল যে কঠোর যন্ত্রণায় দগ্ধ করা হইয়াছে, তাহারও পুনরভিনয় করিতে হইবে। সে অনেকক্ষণ বসিয়া-বসিয়া ভাবিল, কিছুই স্থির করিতে পারিল না।

একমাত্র মহেশ্বরীর স্নেহলাভ ভিন্ন সংসারে কোনো কিছুতে ত তাহার প্রয়োজনই ছিল না। সে একাকী নিরালায় দাঁড়াইয়া মায়ের চরণে সংসারের সকল সুখ, সকল সম্পদ্ একীভূত করিয়া উপভোগ করিতেছিল। তবে কেন বিধাতা অন্যের সম্পদ্ ও সম্মানের সহিত জড়ীভূত করিয়া এমন পরাজয়ের অন্তঃপুরে আনিয়া তাহাকে উপস্থিত করিলেন? সে কোনো দিকে কোনো কূলকিনারা না দেখিয়া বিষণ্নমনে গৃহে ফিরিয়া আসিল।

মোকদ্দমার চা'র পাঁচ দিন পূর্ব্বে সুখেন্দু আসিয়া মহেশ্বরীকে বলিলেন, "মা! কোনো কিছু ব্যবস্থাই ত কর্‌লে না। ছোঁড়াটাকেও বাগে আন্‌তে পার্‌লাম না। দুধকলা দিয়ে কালসাপ পু'ষে এখন আমারই গায়ে ছোঁ মার্‌বে দেখ্‌ছি। সমস্ত বিষয়-সম্পত্তি হাতে সঁ'পে দিয়ে বড় ক'রে রাখ্‌লাম—বাড়ীঘর, জমাজমি ক'রে দিলাম—এখন দেখ্‌ছি সবই ভস্মে ঘি ঢালা হয়েছে। জাতের কাঁটা না হ'লে কি ধর্ম্মাধর্ম্ম জ্ঞান থাকে? কিন্তু এও আমি ব'লে রাখ্‌ছি মা, ছোঁড়া যেন সে-বাড়াতে আর পা না দেয়। বাগান-সমেত পাকা বাড়ীটা বিলি কর্‌লে লোকে এখনি হাজার-দশেক টাকা সেধে বাড়ীতে তু'লে দিয়ে যাবে। আমার অমন দুষ্ট বলদের দর্‌কার করে না।"

মহেশ্বরী কহিলেন, "ছি! বাবা! এ-সব কথা মুখে আন্‌তে নেই। নিজের স্বার্থ ষোলো আনা পূর্ণ হ'য়ে ঘরে না উঠ্‌লে মানুষের চোখ-দুটো অন্ধ হ'য়ে যায়। সে-অন্ধ-চক্ষে কৃত্রিম যেটা তা'কেই সে দেখ্‌তে পায়; আসল রূপের সঙ্গে পরিচয় হয় না। হাঁ বাবা! কানাইলালের সাক্ষ্যের উপর সত্যসত্যই তোর জেল হবে মনে করিস্?"

সুখেন্দু দুঃখের সহিত বলিলেন, "দুশো দিন তোমাকে ব'লে-ব'লে

বোঝাচ্ছি—আর এখন মরণকালে তুমি বল্‌ছ—সত্যসত্যই তোর জেল হবে? তুমি জান না যে দান-ধ্যান এবং পরের আপদে-বিপদে সাহায্য ক'রে ওর নাম এদেশ সেদেশ হ'য়ে পড়েছে। যাঁর এজলাসে বিচার হবে স্বয়ং সেই ম্যাজিষ্ট্রেট্ সাহেব-পর্য্যন্ত ওর সাধুতায় মুগ্ধ এবং ওকে যথেষ্ট বিশ্বাসও করেন। সেবার দুর্ভিক্ষের সময় সাহেবকে ব'লে এল যে, 'দশ হাজার টাকা পাঁচদিনের মধ্যে তু'লে দেবো।' ও-ছাড়া আর যাঁরা কথা দিয়েছিলেন কেহই সে-কথা রাখ্‌তে পারেননি। একমাত্র ওই যদি আমার পক্ষ হ'য়ে বল্‌তে পারে ত বাঁচ্‌তে পারি, নচেৎ জেল অনিবার্য্য।"

মহেশ্বরী ভাবিলেন, "দেশসুদ্ধ লোক যার সাধুতায় বিশ্বাস করে—ম্যাজিষ্ট্রেট্ সাহেবও করেন, আজ তা'কেই সেই সত্য হ'তে বঞ্চিত কর্‌তে হবে?" সুখেন্দুর মুখে এই অপ্রত্যাশিত সত্যগ্রহণের কথা শ্রবণের ফলে তাঁহার প্রাণের কোন্‌খানে অতি নির্জ্জনে যেন আনন্দের ধারা বহিয়া যাইতে লাগিল; কিন্তু বিষাদের সমস্ত চিহ্নটাই মুখমণ্ডলে ফুটিয়া উঠিল। তিনি বলিলেন, "কিন্তু বাবা! এ-জেল হবে না। আমি নিয়তই যে ভগবানকে ডাক্‌ছি।"

সুখেন্দু রাগিয়া কহিলেন, "তোমাদের মেয়েলোকের বুদ্ধিসুদ্ধিই আলাদা। ভগবান্ যাকে দিয়ে বলাবেন সেই যদি না বলে, তবে তিনি এসে কি কাঠগড়ায় দাঁড়িয়ে ব'লে যাবেন? ওসকল বাজে কথা রেখে দাও, এখনও যদি তা'কে বুঝিয়ে-সুঝিয়ে বলাতে পারো দেখ; নচেৎ আমি ঠিক এই ব'লে দিয়ে যাচ্ছি, যে, এবাড়ীতে যদি ওকে দেখ্‌তে পাই—একটা অনর্থ ঘট্‌বে।"

কানাইলাল মহেশ্বরীর সহিত দেখা করিতে আসিতেছিল। দাঁড়াইয়া-দাঁড়াইয়া সকল কথাগুলিই সে শুনিল এবং ধীরে ধীরে গৃহ হইতে বাহির হইয়া গেল।

# ষষ্ঠ পরিচ্ছেদ

গভীর অন্ধকারে তখন চারিদিক অন্ধকার হইয়া উঠিতেছিল। সুখেন্দুর তর্জ্জনী শাসনে বিদ্যুৎস্পৃষ্টের মত অভিভূত হইয়া কানাইলাল পুকুরের ঘাটে নির্জ্জনে বসিয়া আকাশ পাতাল ভাবিতেছিল। একটা জীবনময় ক্রূর স্বপ্ন বিরোধের মধ্য দিয়া চলন্ত গ্রহের মত সমান বেগে চলিয়াছে—থামিয়া দাঁড়াইতে যেন শেষ আশ্রয় নাই। শৈশবের কথা সে এখনও ভুলিতে পারে নাই। সে-বয়সে যে-আঘাত করিতে লোকে আগু-পিছু করিত না, সে-আঘাত এখন অদৃশ্য ও অজ্ঞাত রূপ ধারণ করিয়াছে মাত্র; কিন্তু রক্তের তালে তালে নাচিতেছে। কানাইলাল ভাবিতেছিল, দুর্ব্বলের বুকে স্পন্দন তোলাই বোধ করি সৃষ্টির অকৃপণ লীলাশক্তি!

মহেশ্বরী অনেকক্ষণ তাহাকে গৃহে না দেখিয়া খুঁজিতে খুঁজিতে ঘাটে আসিলেন। দূর হইতে তাহার উপর চোখ পড়িবামাত্র তাহার বিবর্ণ মুখের দিকে চাহিয়া তাঁহার পা-দুখানি থামিয়া গেল। তিনি দেখিলেন,—তাঁহার সে প্রেম-রস-পুষ্ট জীবন-ধারার গতি-পথটি গ্লানির আবর্জ্জনায় যেন আটকাইয়া যাইবার উপক্রম হইয়াছে। সে সুদীর্ঘ অবয়ব—প্রশান্ত ললাট—ভূমিতলে লুণ্ঠিত হইয়া পড়িবার জন্য যেন সম্মুখের দিকে ঝুঁকিতেছে! মহেশ্বরী পুত্তলিকার মত নিশ্চল দেহে দাঁড়াইয়া থাকিয়া তাহাকে নিরীক্ষণ করিতে লাগিলেন।

সুখেন্দুর মুখে জাতির খোঁটা এবং দুধ কলা দিয়া কালসাপ পুষিবার শ্লেষবাক্য কানাইলাল আজ কিছুতেই ভুলিতে পারিতেছিল না। শিশু বুদ্ধির বশে তারিণীর মত অনেকেরই উপদ্রবের তীব্রতা যাহার অন্তরে

তেমন উপলব্ধি হয় নাই, বয়সের গুণে—জ্ঞান-বুদ্ধি, চেতনা ও অনুভব বৃত্তির সহায়তায় সে-সকল এখন তাহারই অন্তরে বিচার-শক্তির পরিসর ক্ষেত্রে জাগিয়া উঠিয়াছে। যে রহস্য-জালে সে জড়িত—সেদিন নবীনের গৃহে উপস্থিত হইয়া নিজের জাতির সে নিঃসঙ্গ আলোক-স্তম্ভটি সে নিরীক্ষণ করিয়া আসিয়াছে। মহেশ্বরীর মত মায়ের সত্যাশ্রয়ের তলে মানুষ হইয়া সে যখন জগতের ঘৃণা এড়াইতে পারিল না, তখন সে আলোক-স্তম্ভকে স্তব্ধতায় আচ্ছন্ন করিয়া রাখিতে নির্ম্মম সংসার চিরদিনই যে কৌশল সঞ্চয় করিবে, তাহাতে আশ্চর্য্য হইবার কিছুই নাই। কানাইলাল ভাবিতে লাগিল—ব্রাহ্মণ-শূদ্রে প্রভেদ থাকুক; কিন্তু অতি নিম্নতম সত্যের প্রতিও লোকের শ্রদ্ধা থাকা ত উচিত। যে ইজ্জৎ তাহার মনিবের আছে—সে ইজ্জৎ মানুষ মাত্রেরই থাকিবে না কেন? জাতির কাঁটা হইলে বোধ করি সে মিথ্যা বলিতে পারিত—আর নীতিপরায়ণও হইত। লজ্জায় ঘৃণায় ও দুঃখে তাহার দেহের সমস্ত শোণিত মাথায় উঠিয়া যেন টগ্‌বগ্ করিয়া ফুটিতে লাগিল। এই সত্য বলিবার অপরাধে তাহার বাস্তভিটা সাধের মাতৃনিবাস হইতেও তাহাকে বিতাড়িত করিবার জন্য তাহার মনিব ইঙ্গিত করিতেছেন। হায়! বিচিত্র সংসার! এ সংসারে মিলিয়া মিশিয়া খাপ খাইয়া বাঁচিয়া থাকিতে পারা যায় কি? কানাইলালের কপাল দিয়া ঘাম ঝরিতে লাগিল।

মহেশ্বরী বুঝিলেন, ক্ষণকালপূর্ব্বে ইহারই সম্বন্ধে যে সকল হীন উক্তি করিতে তাঁহার পুত্রের ভদ্রতায় বাধে নাই, সে সকলই বোধ করি এ অভিমানী ছেলে শুনিতে পাইয়াছে। তিনি কাছে আসিয়া সস্নেহে ডাকিলেন,

"কানাই!"

কানাই মুখ তুলিল। মহেশ্বরী বুঝিলেন, তাহার বুকের মধ্য দিয়া বিপ্লবের ধারা নীরবে বহিয়া যাইতেছে। তিনি বলিলেন,

"এমন একলাটি বসে আছিস্ কেন ? নে—ওঠ্, বাড়ী চল্।"

কি স্নেহ! এই ত—এই ঐশ্বর্য্যেরই ভিখারী ত সে—মান-অভিমান দিয়া সে কি করিবে! ইহার নিকট আত্মমর্য্যাদা সে বিক্রয়ই বা করিল? কিন্তু জাতির মর্য্যাদা কে না করে? না—দুর্ব্বলতার বশে পৌরুষ বিক্রয় সে করিবে না। তাহার সত্যত্যাগে তাহার জাতিরই পরাজয়। জাতির পরাজয় দিয়া ব্যক্তিবিশেষের সম্ভ্রম রক্ষা সে করিবে না। কানাইলাল ফোঁপাইয়া ফোঁপাইয়া কাঁদিয়া উঠিল। মহেশ্বরী তাহা শীতল হস্তে মুছাইয়া দিতে লাগিলেন। আর্দ্র চক্ষে তিনি বলিলেন,

"চল্।"

কানাই বলিল, "কোথায় যাব আমি? আমাকে কি মিথ্যা বল্‌তে বল?"

মহেশ্বরী কহিলেন, "না। যিনি সংসার চালাচ্ছেন, তিনিই তোকে বলাবেন। তোর বিবেক-বুদ্ধিতে যা' বলে তাই তুই বলিস্। ভাবনা কি? এখন চল্।"

কানাই জিজ্ঞাসা করিল, "মা, তুমি আমাকে অমন করে চাও কেন?"

মহেশ্বরী মৃদুস্বরে বলিলেন, "তুই আমাকে চাস্ কেন?"

কানাই বলিল, "আমি মাতৃহারা—তাই। তোমার ত সন্তান আছে?"

মহেশ্বরী স্তব্ধ হইয়া মাটির দিকে চাহিয়া রহিলেন।

কানাই বলিল, "তুমি বিশ্বজননী—তাই আমাকে চাও। আমাকে চিরজীবন বেদনাই পেতে হবে। তুমি আর কত সহ্য কর্‌বে বল ত?"

মহেশ্বরী এবার কথা কহিলেন। বলিলেন, "তার ভাবনা তোমার নাই। নারীজাতি পৃথিবীর মত সহিষ্ণু।"

কানাই বলিল, "তুমি জান না মা,—আমি আমার নিজের সম্বন্ধে কতটা জেনেছি। জাতের কাঁটা হলে আমার সকল দোষই গুণের হ'ত। কিন্তু

আমার গুণই দোষের হবে। তাতে তোমার সুখ নাই। তোমাকে আর কত বেদনা দেবো! তুমি বলেছ,—নারী জাতি পৃথিবীর মত সহিষ্ণু। কিন্তু বেদনা সহা—আর বেদনা না পাওয়া ত এক কথা নয়!”

মহেশ্বরী দীর্ঘনিশ্বাস ফেলিলেন। বলিলেন, “এত বুদ্ধি তুই কোথায় পেলি বল ত?”

“তোমারই কাছে। তুমি জান না—কালসাপের ছোবল ধরাই প্রকৃতি। তাই ঘাটালে অভিমান করে বসে থেকে তোমার মত মাকে কাঁদিয়েছি; এই বয়েস পর্য্যন্ত তোমাকে কেবল আঘাত করেই এসেছি। এমন একটা পথ খুঁজে পাই না, যাতে তোমাকে আঘাত থেকে বাঁচাতে পারি। একটা কথা মনে ওঠে, কিন্তু সেতুবন্ধের ছাড়াছাড়িতে গঙ্গার সেতুর দিকে তোমার চোখ পাকিয়ে থাকার কথা যা শুনেছি, সে ভাবনা বেশী কিছু না—তোমার ভাবনায় আমার মাথায় আগুন ধরে উঠেছে। যদি একটা পথ খুঁজে পেতাম—বেঁচে যেতাম। আর এক ঘণ্টাকাল মাথায় যদি এই রকম আগুন চেপে থাকে, আমি বাঁচ্‌ব না।”

মহেশ্বরী কহিলেন, “বালাই, অমন কথা বলে না। যিনি পৃথিবীতে এনেছেন, তাঁকে স্মরণ কর,—তিনি উপায় বলে দেবেন। ভবিষ্যৎ ভেবে অত কাতর হস্‌নে। নে—এখন বাড়ী চল্।”

কানাই চুপ করিয়া রহিল!

মহেশ্বরী বলিলেন, “ওঠ।”

কানাই বলিল, “তুমি যাও, আমি পরে যাচ্ছি।”

মহেশ্বরী বলিলেন, “সে আমি যাব না।”

বাস্তবিকই কানাইলালের সর্ব্বদেহ হইতে যেন আগুনের ঝলক বাহির হইতেছিল। সে বলিল, “তবে দাঁড়াও, আমি একটা ডুব দিয়ে আসি।”

মহেশ্বরী বলিলেন, "এখন এই সন্ধ্যেবেলায় ডুব দেয় না। বাড়ী যেয়ে মাথা ধুয়ে ফেল্‌বি।"

কানাই বলিল, "না মা, আমি আর সহ্য কর্‌তে পার্‌ছি না। তুমি দাঁড়াও, দেখি মাথাটা যদি একটু ঠাণ্ডা হয়।"

কানাই সিঁড়ি ভাঙ্গিতে লাগিল। মহেশ্বরীও পশ্চাৎ পশ্চাৎ চলিলেন। কানাই জলে নামিলে, মহেশ্বরীও নামিয়া তাহার হাত ধরিয়া রাখিলেন।

কানাইলালেব বিষণ্ণ মুখও প্রফুল্ল হইয়া উঠিল। সে বলিল, "আমাকে ছেড়ে দাও মা, ভয় নেই, আত্মহত্যা আমি কোর্‌ব না।"

মহেশ্বরীর মনে প্রত্যয় মানিল না। তিনি কানাইলালকে ধরিয়া রহিলেন।

কানাই দুই তিনটি ডুব দিয়া জল হইতে উঠিল। তার পর মহেশ্বরীর পশ্চাৎ পশ্চাৎ সে গৃহে আসিল। ঘরে ঢুকিয়া সে বস্ত্র ত্যাগ করিল এবং বিছানার উপর যাইয়া শুইয়া পড়িল। মহেশ্বরী আর কিছু বলিলেন না। তিনি আহ্নিক করিতে চলিয়া গেলেন।

রাত্রি প্রায় দশটার সময় তাহাকে খাইবার জন্য ডাকিতে আসিয়া মহেশ্বরী দেখিলেন, কানাই লেপ মুড়ী দিয়া শুইয়া আছে এবং যন্ত্রণায় ছটফট করিতেছে। গায়ে হাত দিতে তিনি শিহরিয়া উঠিলেন। তাঁহার হাতে যেন ফোস্কা উঠিয়া গেল! বলিলেন, "এত বড় জ্বর হয়েছে তোর!" আলো কাছে লইয়া দেখিলেন, চক্ষু দুটি রক্তজবার মত লাল হইয়াছে। সে মুখ বিকৃত করিয়া তাঁহার দিকে তাকাইতে লাগিল। মহেশ্বরী ব্যস্ত-সমস্ত হইয়া কপালে জলের পটি দিয়া তাহাকে বাতাস করিতে লাগিলেন। এবং ডাক্তার ডাকিতে লোক পাঠাইলেন।

ডাক্তার আসিয়া ঔষধ পথ্যের ব্যবস্থা করিয়া গেলেন। রাত্রি যতই বাড়িতে লাগিল, কানাইলাল ততই সংজ্ঞা হারাইয়া ভুল বকাবকি করিতে

লাগিল। কখন বলিল,—"মা, আমাকে আর যেচে স্নেহ দিও না, আমি তার যোগ্য নহি।" কখন বা বলিল,—"আমাকে হলপ করাইতেছেন কেন? আমি সত্য বই মিথ্যা জানি না। মিথ্যা বল্‌লে—বিচারপতি আপনি—আপনারও যে ভুল হবে।" কখন বলিল,—"বাগ্দী বলে সবাই আমাকে নিমকহারাম বল্‌ছে আর খোঁচা দিচ্ছে; আমি সত্য বলে এসেছি, তোমার ত কোন রাগ নাই মা?" মহেশ্বরী একলাটি শিওরে বসিয়া ভয়ে বিস্ময়ে শুকাইয়া উঠিতে লাগিলেন।

সকালে অল্পক্ষণের জন্য কানাইলের সহজ জ্ঞান হইল। তখন ডাক্তার উপস্থিত ছিলেন। কানাই তাঁহার দ্বারা একখানি সার্টিফিকেট লেখাইয়া লইল। এবং আদালতে দাখিল করিয়া সাবকাশ লইবার জন্য সুখেন্দুর বিপক্ষদের নিকট পাঠাইয়া দিল। বলিয়া দিল,—যদি সে ইতিমধ্যে সুস্থ হইয়া উঠিতে পারে, পাল্কী করিয়া সে আদালতে উপস্থিত হইবে।

---

# সপ্তম পরিচ্ছেদ

কানাইলালের অবস্থা উত্তরোত্তর আশঙ্কাজনক হইয়া উঠিল। দিবা-রাত্রির অধিকাংশ সময়ই সে সংজ্ঞাশূন্য হইয়া শয্যায় পড়িয়া থাকে। যখন একটু হুঁস হয়, তখন সে শান্তিকে দেখিতে চাহে—নলিনীকে দেখিতে চাহে। বলাই ত সর্ব্বক্ষণই তাহার শিওরে বসিয়া আছে। মহেশ্বরীর আহার-নিদ্রা ছিল না। পূজা-আহ্নিকও তিনি ভুলিয়া গিয়াছিলেন। দুইজন গ্রাম্য ডাক্তার চিকিৎসা করিতেছিলেন। সহর হইতেও একজন বিচক্ষণ ডাক্তার আনান হইয়াছিল। মহেশ্বরী বলিয়া দিয়াছিলেন,—"যত টাকা লাগে দিব, আমার কানাইকে আপনারা বাঁচাইয়া দিন।" ডাক্তারেরা একত্রে পরামর্শ করিয়া বিশেষ যত্নসহকারে চিকিৎসা করিতে লাগিলেন। কিন্তু কোন প্রকারেই তাঁহারা রোগীকে সন্তোষজনক অবস্থায় আনিতে পারিতেছিলেন না। মোকর্দ্দমার জন্য কানাইলালকে সুস্থ করিয়া তুলিবার তাড়াতাড়ি সুখেন্দুর ছিল না। এদিকে দিনও ঘনাইয়া আসিল।

শান্তি ও নলিনীকে আনিবার জন্য মহেশ্বরী লোক পাঠাইয়াছিলেন। তাহারা আসিল। তাহারা সর্ব্বদাই কানাইলালের সেবায় তাহাকে বেড়িয়া লইয়া থাকিত। কানাইলালের যখন জ্ঞান হইত, তখন সে তাহাদের সহিত দুই একটি কথা বলিত। এক সময় শান্তিকে সে বলিল, "দিদি, আমার উপর তোমার যেন একটা সঙ্কোচ এসে গেছে। কেন? বোধ করি তোমার গৃহে তোমার ননদের ব্যবহারে যে ব্যথা আমি পেয়েছিলাম আর যে লজ্জা তুমি পেয়েছিলে, তার রেশ এখনও তোমার অন্তরে লেগে আছে। তখন ছোট ছিলে, আমিও ছিলাম। এখন ত বুঝ্‌তে শিখেছ; তাঁর কোন অপরাধ নাই।" আর এক সময় নলিনীকে

সে বলিল,—"নলিনি, আমি বাগ্দীর ছেলে।" নলিনীর হাতখানা মুঠোর মধ্যে লইয়া কিছুক্ষণ সে চক্ষু বুজিয়া রহিল। তাব পর বলিল,—"তোমার মাকে এ সংবাদটা দিও।" নলিনী মনে করিল, কানাই বুঝি বিহ্বল বকিতেছে। সে জিজ্ঞাসা কবিল ; "দাদা, এখন কেমন আছেন ?"

"বেশ ভাল আছি। মাথাটা বেশ হাল্‌কা বোধ হচ্ছে।"

নলিনী বলিল, "একটু আগে যে ভুল বকে উঠলেন ?"

কানাই চক্ষু ছুটি পাকাইয়া যেন কি স্মরণ কবিতে লাগিল। বলিল,—"কৈ—না, ভুল বকিনি ত ?"

নলিনী কহিল, "আমাব মাকে সংবাদ দেওয়াব জন্য যে কথা বল্‌লেন, তার ত কোন অর্থই হয় না।"

কানাইলালের শ্রান্ত চক্ষু ছুটি নলিনীব মুখেব উপব স্থিব হইয়া বিগলিত হইবার প্রয়াস করিতেছিল। সে পাশ ফিবিয়া শুইয়া—বালিশের দিকে মুখ গুঁজিয়া কহিল, "ভুল বকি নাই বোন্, সত্যই বলেছি। যখন ঘাটালে ছিলাম—তখন এ ভুল ছিল।"

নলিনী বুঝিল এবাবও কানাই যেন ভুল বলিতেছে। সে চুপ কবিয়া রহিল। কিছুক্ষণ পরে কানাই আবার মুখ ফিবিয়া শুইল। নলিনীব হাতখানা পুনরায় নিজের হাতেব মধ্যে লইয়া বলিল, "আমার বেঁচে থেকে লাভ নেই নলিনি, একথা মাও জানেন। কিন্তু তাঁর স্নেহ এত বেশী যে ছুটি দিতে চান্ না। এবার তাঁর দুষ্ট গ্রহের সঙ্গে সংগ্রাম করতে হবে। তোমরাও ছুটি বোনে মায়ের পাশে এসে দাঁড়ালে। এতে আমাকে কাঁদাবে—তোমরাও কাঁদবে। কিন্তু একটা সুবিধা এই হ'ল যে, তুমি বেশ বুঝে যেতে পারবে তোমার মা বাপের উপর ঘাটালের সে নিষ্ঠুরতা আমার স্বেচ্ছাচাবিতা নয়।"

জলভারে নলিনীর চক্ষু ছুটি ছল্ ছল্ করিয়া উঠিল। বোধ করি

কানাইলালের প্রতি তাহার জননীর নির্য্যাতনের সকল কথাগুলিই একই সময়ে তাহার মনের মধ্যে উঠিয়া পড়িল। সঙ্গে সঙ্গে অপর একটি আশঙ্কাও তাহার মনের মধ্যে ঘনীভূত হইয়া উঠিতে লাগিল।

কানাইলালের সকল কথার অর্থ গ্রহণ করিতে না পারিয়া নলিনী এই সকল আলোচনায় যোগ দিতে পারিতেছিল না। অথচ বহুকাল পরে পীড়ার সূত্রে তাহাকে কাছে পাইয়া—তাহার যে অনেক কথাই বলিবার ও শুনিবার ছিল।

মহেশ্বরী ঘরে ঢুকিয়া বলিলেন, "নলিনি, মা, তোমরা দুই বোনে চান্ করে এস, আমি এখানে বসি।" এই বলিয়া তিনি নলিনীর হাত হইতে তালপাতার পাখাখানা নিজের হাতে লইলেন। নলিনী বলিল, "মা, দাদা বড় বকাবকি কচ্ছেন। এত বক্‌লে যে আপনিই অসুখ বেড়ে যায়।"

মহেশ্বরী বলিলেন, "আচ্ছা, আমি নিষেধ কর্‌ছি। তোমরা তাড়াতাড়ি করে একটা ডুব দিয়ে এস।"

শান্তি ও নলিনী দুইটী পিতলের ঘড়া কক্ষে লইয়া পুকুরের ঘাটে গেল। নলিনী একখানি দগ্ধ অঙ্গার চিবাইতে চিবাইতে চলিল। বলিল, "দাদা এখন বেশ কথা বল্‌ছে। কিন্তু সব কথাগুলিই যে জ্ঞানের তা মনে হয় না।"

শান্তি কহিল, "হাঁ। এখন বিকার বেশ কেটে গেছে। তোমাদের কথাবার্ত্তা দরদালানে বসে বড়-মা আর আমি সব শুনেছি। বড়-মা বল্‌লেন, এই রকম থাক্‌লে আর কোন ভয় নাই।"

নলিনী বলিল, "তিনি যে আপনাকে বাগ্দীর ছেলে বল্‌লেন! তোমরা হয়ত সকল কথা সর্ব্বান্তঃকরণে শোননি।"

শান্তি কহিল, "সত্যি ত তিনি তাই।"

নলিনী বিস্ময়ে স্তব্ধ হইয়া তাহার করপুচ্ছ চাপিয়া ধরিল। নলিনীর মুঠোর মধ্যে শান্তির করাঙ্গুলির পর্ব্বগুলি নড়িয়া-চড়িয়া উঠিতে লাগিল।

নলিনী মৃদুস্বরে কহিল, "এ যদি সত্যি হয়—তাঁর মত সাধু—তাঁর মত সজ্জন—তাঁর মত মহৎ আমি আর একটিও দেখি নাই।"

নলিনীর মনে পড়িয়া গেল, ঘাটালে তাহার জননী বাৎসল্য-স্নেহে আত্মহারা হইয়া দৃষ্টিক্ষীণতার দরুণ তাহাদের ভাই বোনের সম্বন্ধে আঘাত করিয়া উভয়ের মধ্যে যে একটা নূতন সম্বন্ধ পাতাইয়া দিবাব জন্য ব্যগ্র হইয়া উঠিয়াছিলেন, এই নির্লোভ সন্ন্যাসী সেই মোহে মুগ্ধ হইলে দেবতার আদর্শ হইতে আজ তিনি কতটা নিঃস্ব হইয়া পড়িতেন।

শান্তি একটা নিশ্বাস ছাড়িল। বলিল, "কি যে দুষ্কৃতির গুরুভার মাথায় করে তিনি সংসারে এসেছেন জানি না! শৈশবের খেলাঘরে যাঁকে সহোদরের মত পেয়েছিলুম স্বামীর পাকাঘরে এখন তাঁকে একখানা বসবার আসনও দিতে পারি না। এরই নাম বোধ করি অরাজকতা।"

নলিনী গম্ভীরভাবে শান্তির কথাগুলি শুনিতেছিল। সে নিশ্বাস ছাড়িয়া কহিল, "আমি মনে করেছিলুম রোগের মুখে তিনি প্রলাপ বক্‌ছেন। তিনি যে ঘরে জন্মেছেন সে ঘরটা না হয় মন্দই হ'ল; কিন্তু তিনি ত ধ্রুবজ্যোতির মত ফুটে উঠেছেন!"

শান্তি ধীরে ধীরে যাইয়া জলে নামিল।

নলিনীও তাহার অনুসরণ করিল। কানাই কেন যে তাহার জাতির সংবাদটা তাহার মাতার নিকটে পাঠাইতে বলিয়াছে, সে কথাও তখন তাহার কাছে বেশ স্পষ্ট হইয়া উঠিল।

শান্তি অল্প কথায় ঘাটের পথে নলিনীর চোখে যাহার পায়ে বেড়ি পরাইয়া বিচ্ছেদের ব্যবধান সৃজন করিল, তাহাকে সোদরের স্নেহ দিতে বাহিরের প্রতিকুল অবস্থার সহিত যুদ্ধ করিয়া জয়ী হইতে সে নাই বা পারুক, যুদ্ধের জন্য ইতস্ততঃ করিবার যে এতটুকু অবসর থাকিতে পারে নলিনী কিন্তু সে কথা মনেও ভাবিতে পারিল না। সে বলিল, "কুসংস্কারাচ্ছন্ন

সমাজের বিধি নিষেধ ভেবে চিন্তে—সতর্ক হয়ে তাঁর দিকে পা বাড়ানো চলে না, কি বল দিদি ?"

শান্তি বলিল, "সে আমিও বুঝি। এখানে বড়মার জন্য কেউ পেরে ওঠে না। সেখানে তাঁদের চিন্তার ধারা আলাদা।"

নলিনী বলিল, "একের সঙ্গে অন্যের মিলনই সৃষ্টির ধর্ম্ম। বাক্য যখন মনের সঙ্গে মিলিত হয় তখন জাতি বিচার সে করে না। মন প্রাণের সঙ্গে—প্রাণ তেজের সঙ্গে—এবং তেজ পরম দেবতার সঙ্গে মিলিত হয়। সৃষ্টির আদিকাল থেকেই ত এই বিধি চলে আস্ছে। স্রষ্টার সঙ্গে মিলনে কোন দিন বাধা হয় না—মানুষের সঙ্গে বাধে এ বড় আশ্চর্য্য।"

শান্তি কহিল, "কি জানি—এরা বিচ্ছেদকেই ধর্ম্ম বলে মনে করে।"

নলিনী আর কিছু বলিল না।

তাহারা তাড়াতাড়ি স্নান সারিয়া দুই বোনে কানাইলালের ঘরে আসিল। দেখিল, মহেশ্বরী সেইরূপই বসিয়া কানাইলালের গাত্রে হাত বুলাইতেছেন, আর তাহার প্রশ্ন সকলের উত্তর দিতেছেন। তাহারা উভয়ে রোগীর বিছানার উপর মহেশ্বরীর পার্শ্বে আসিয়া বসিল। কানাই জিজ্ঞাসা করিল, "মা, জাতের কাঁটা আমি না হ'তে পারি। কিন্তু এ ব্যবধান প্রকৃতিগত কি না শুধু সেইটুকু তুমি আমাকে বল।"

মহেশ্বরী নীরব হইয়া রহিলেন। তাঁহার চক্ষু দিয়া জল ঝরিতে লাগিল।

কানাই বলিল, "কথা বলো মা! আমাকে স্পষ্ট করে না শুনালে শুধু অন্তরের ব্যাকুলতা দিয়ে এই ছন্দহারা জীবনটা কি তুমি ধরে রাখ্তে পার্বে ?"

মহেশ্বরী কহিলেন, "তুমি যা' শুন্তে চাইছ তাতে মতবিরোধ আছে। যতদিন এই মতের সমন্বয় না হবে ততদিন আমার কাছে একটা কিছু শুন্লেও তোমার মনের দ্বন্দ্ব ঘুচ্বে না।"

কানাই বলিল, "কিন্তু আমার জাতির বিশেষত্ব যেটুকু সেইটুকুই আমার সম্পদ। আমার চোখে ঠুলী দিয়ে তা' ঢেকে রাখ্তে চাও কেন?"

মহেশ্বরী বলিলেন, "সংসারে জাতি একটা নয়—অ. প্রত্যঙ্গ নিয়ে অনেকগুলি। কিন্তু সর্ব্বদেহে রক্ত সঞ্চারিত হইবার হৃৎপিণ্ড একটি। এই কথাটা মনে রাখ্লে ঘৃণা থাকে না—ঈর্ষা থাকে না—ছোট বড় ভাব কল্পনাও থাকে না। কোন্ কুলে কার জন্ম এখন শুধু এই গৌরবের ব্যস্ততায় পরস্পব ফাঁক হ'য়ে যাচ্ছে।"

কানাই বলিল, "মা, আমি বড় হতে চাই না। আমার উপর আর আমার জাতির উপর লোকের ঘৃণাটা না থাকত!"

মহেশ্বরী বলিলেন, "যদি আমি তোমাকে মানুষ করে তুল্তে পারি, এ ঘৃণা একদিন যাবে। একটার আধিক্য হলে অপরটা চাপা পড়ে যায়। তোমাতে সেই গুণের আধিক্যই আমি পেতে চেয়েছি। তখন আর লোকের মনে জাতির সম্মানের খেয়াল থাক্বে না।"

নলিনী বলিল, "বড়মা ঠিক কথাই বলেছেন। অনেক সাধু সন্ন্যাসীর পদধূলি দেখেছি শ্রেষ্ঠ বর্ণের লোকেরাও সাগ্রহে মাথায় তুলে নেয়। অথচ তাঁদের জাতি সম্বন্ধে খোঁজ কর্বার কল্পনাও লোকের মনে ওঠে না।"

কানাই কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া বলিল, "আর কি জান্ব! নলিনী ছেলেমানুষ, তাই আমাকে এ সকল শুনাচ্ছে। বোঝে না যে তাঁরা কত মহৎ, আর আমি কত হীন।"

মহেশ্বরী বলিলেন, "এ সকল তোমাকে জানিয়ে শুনিয়ে গড়ে তুল্ব সে ইচ্ছা আমি করি নাই। যাক্—কিন্তু সব চেয়ে বড় জানা আর বড় সান্ত্বনা এই যে, তুমি ও আমি একমাত্র অদ্বিতীয় পরব্রহ্মেরই বিকার বা পরিণাম।"

কানাই একটা দীর্ঘনিশ্বাস ছাড়িয়া পাশ ফিরিয়া শুইল।

---

# অষ্টম পরিচ্ছেদ

আজ মো ন্দ্দমার দিন। আদালত গৃহে লোকে লোকাবণ্য হইয়াছে। কানাইলাল মনিবের বিরুদ্ধে সাক্ষ্য দিবে—সে কি বলে, কি করে দেখিবার জন্য গৃহে লোক ধরিতেছে না।

যথাসময়ে ম্যাজিষ্ট্রেট সাহেব এজলাসে আসিলে মোকর্দ্দমার শুনানি আরম্ভ হইল।

ফরিয়াদী পক্ষ সর্ব্বপ্রথমে কানাইলালের পীড়াব সার্টিফিকেট সহ সাবকাশের জন্য দবখাস্ত দাখিল কবিলেন। একটিমাত্র সাক্ষীর অনুপস্থিতির কাবণে—সাহেব প্রথমতঃ সাবকাশ দিতে অনিচ্ছুক হইলেন। কিন্তু যখন তিনি জানিতে পারিলেন যে, ঐ একটিমাত্র সাক্ষ্যের উপরই ফরিয়াদীপক্ষ বিশেষ নির্ভর করিতেছেন, তখন তিনি এক সপ্তাহের সাবকাশ দিলেন। কিন্তু ঐ সময়ের মধ্যেও কানাইলাল আরোগ্য হইল না।

নির্দ্দিষ্ট দিনে সুখেন্দু সকাল সকাল আহার করিয়া কাছারী যাইবার জন্য প্রস্তুত হইলেন। এবং একবার কানাইকে দেখিতে আসিলেন। সেদিন তাহার অবস্থা খুবই খারাপ হইয়া পড়িয়াছিল। তিনি ডাক্তারের মুখে শুনিয়াছিলেন মানসিক উত্তেজনার দরুণ রোগীর মস্তিষ্কে অত্যধিক রক্ত সঞ্চিত হইয়াছে। হয়ত আপনা আপনি সুফল দিতে পারে, ঔষধ-পত্রের দ্বারা বিশেষ ভরসা করা যায় না। সুখেন্দু চিন্তিত মনে কাছারী চলিয়া গেলেন।

শান্তি ও নলিনী প্রাণপণ যত্নে কানাইলালের সেবা করিতেছিল। কিন্তু সেদিন কানাইলালের এক একটা লক্ষণ পরিবর্ত্তন লক্ষ্য করিয়া তাহাদের হাত পায়ের জোর কমিয়া যাইতেছিল। তাহারা দেখিতেছিল সর্ব্বনাশের শেষ মুহূর্ত্ত পায় পায় ধাইয়া আসিয়া কানাইলালকে যেন পরদার আড়ালে

ঢাকিয়া ফেলিবার চেষ্টা করিতেছে। মহেশ্বরী একবার রোগীর শিওরে একবার ঠাকুর ঘরে ছটফট্ করিয়া বেড়াইতেছেন। যখন কানাইলালের জন্য প্রার্থনায় বসিতেছেন তখনও গৃহের সমবেত কণ্ঠের একটা বিপদ-জ্ঞাপক আর্ত্ত ঝঙ্কার যেন অতর্কিতে কর্ণের ছিদ্র পথে ঢুকিয়া পড়িবে এই আশঙ্কায় তাঁহার মন-প্রাণ ফুলিয়া ফুলিয়া উঠিতেছিল। শৈলবালারও রান্নায় মন বসিতেছিল না। সে এক একবার হাতের কাজ ফেলিয়া রাখিয়া কানাইলালকে দেখিয়া যাইতেছিল।

কানাই এতক্ষণ চক্ষু মুদ্রিত করিয়া ছিল। কিন্তু তাহার শ্বাসপ্রশ্বাস জোরে জোরে বহিতেছিল। সে এক সময় বাম হস্তে জলের পটিটা কপাল হইতে তুলিয়া ফেলিয়া নলিনীর হাতের পাখাখানিও কাড়িয়া লইল। তার পর শান্তি ও নলিনীর দিকে কিছুক্ষণ তাকাইয়া থাকিয়া সে যেন দৃষ্টি ঘুরাইয়া ফিরাইয়া আর কাহার অনুসন্ধান করিতে লাগিল। নলিনী জিজ্ঞাসা করিল,

"দাদা, কা'কে খুঁজ্ছ? বড়মাকে ডেকে দেবো?"

কানাই ঘাড় নাড়িল।

শান্তি যাইয়া মহেশ্বরীকে ডাকিয়া আনিল।

মহেশ্বরী আসিয়া দেখিলেন, তাঁহার অঞ্চলের নিধি—নিষ্ঠুর সংসারে দ্বন্দ্ব ও সংগ্রামের সহচর—অনাথ বালক মাতৃক্রোড় শূন্য করিয়া কোন্ অজানা দেশে যাইবার জন্য বুকের খাঁচা ভাঙ্গিয়া চুরিয়া জোরে জোরে নিশ্বাস ফেলিতেছে!

মহেশ্বরীর মাতৃহৃদয় কাঁপিয়া উঠিল। যে সন্ধানে সে ব্যাকুল হইয়া ফিরিতেছে সেই সত্যের সন্ধান করিতে না পারিবার দরুণই বুঝি সে এমন নিষ্ঠুরের মত ছাড়িয়া চলিয়াছে! তথাপি তিনি ভাবিলেন ঘাটালে ক্ষুধার তাড়নায় সে যেমন অচেতন হইয়া পড়িয়াছিল—কিবা পথ্য খাইতেছে—আজও বুঝি ক্ষুধার জ্বালায় সেইরূপ কাতর হইয়া পড়িয়াছে। তিনি

তাহার বুকের উপর ঝুঁকিয়া পড়িয়া জিজ্ঞাসা করিলেন, "কানাই, এমন হলি কেন বাবা ?"

কানাইলাল একবার মহেশ্বরীর দিকে বিকট দৃষ্টিতে চাহিয়া মুখ ফিরাইয়া লইল।

মহেশ্বরী সর্ব্বান্তঃকরণে যাহা ভাবিতে পারিতেছিলেন না তাহাই ভাবিয়া তাঁহার দেহ কাঠ হইয়া উঠিতে লাগিল। তিনি অঞ্চলে চক্ষু মুছিতে মুছিতে বলিলেন,

"বাবা, আমি ত কোন অপরাধ করি নি। আমাকে ছেড়ে যাস্ নি।"

কানাইলালের যেন একটু চেতনার সঞ্চার হইল। সে মহেশ্বরীর হাতখানা চাপিয়া ধরিয়া জিজ্ঞাসা করিল,

"ছোট মা ?"

শৈলবালা শিওরের কাছেই ছিলেন। তিনি সম্মুখে আসিয়া বসিলেন।

কানাই বলিল, "মাতৃনিবাস থেকে আমাকে বঞ্চিত কোর না।"

শৈল বলিল, "না বাবা, তুমি ভালো হয়ে ওঠ। বলা'র সহোদর যে—সে কি আঁমাদের কৃপার পাত্র যে ভিক্ষা চাইবে ? তোমার মাতৃনিবাস ত এখনও পূর্ণ কলেবর পায় নি। শত সহস্র নর-নারী যাতে তোমার মাতৃনিবাসের পবিত্র ধূলি মস্তকে ধারণ ক'রে, সে ব্যবস্থা আমরা করে দেবো।"

কানাই স্বস্তির নিশ্বাস ছাড়িল। জিজ্ঞাসা করিল, "বলা ?"

বলাই সরিয়া বসিয়া সাশ্রু নেত্রে তাহার করপুচ্ছ নিজের হাতে লইল।

কানাইলাল মহেশ্বরী ও শৈলর পদধূলি চাহিয়া লইয়া—শান্তি, নলিনী, বলাই, শৈল ও মহেশ্বরী—যাঁহারা তাহাকে বেষ্টন করিয়া লইয়া বসিয়াছিলেন, একে একে সকলের দিকে সে দৃষ্টি ফিরাইতে লাগিল। ক্ষীণ কণ্ঠে

সে বলিল, "এই আমার স্বর্গ।" কিন্তু তখনি তখনি তাহার চক্ষু দুটি যেন আবার তন্দ্রাচ্ছন্ন হইয়া পড়িতে লাগিল।

ধৈর্য্যের বাঁধ বুঝি আর থাকে না। মহেশ্বরী অধীর হইয়া ঘর ছাড়িয়া চলিয়া গেলেন। ঠাকুরঘরের দরজা বন্ধ করিয়া তিনি প্রার্থনা করিতে লাগিলেন, "আর আমি পারিনে—এইবার তুমি আমাকে নাও।"

এই সময় সুখেন্দু কাছারী হইতে গৃহে ফিরিলেন। রকের উপর শৈলকে দেখিতে পাইয়া তিনি জিজ্ঞাসা করিলেন,

"মা কোথায়?"

শৈল বলিল, "পূজোর ঘরে।"

সুখেন্দু সরাসরি পূজার দালানের বারাণ্ডায় যাইয়া ডাকিলেন, "মা, মোকর্দ্দমায় আমার জয়লাভ হয়েছে।"

মহেশ্বরী হাসিমুখে বাহির হইয়া আসিলেন এবং সন্তানকে আশীর্ব্বাদ করিলেন।

এমন সময় শান্তি ও নলিনী গোলমাল করিয়া কাঁদিয়া উঠিল। মহেশ্বরী সুখেন্দুকে সঙ্গে লইয়া ত্বরিত পদে তথায় ছুটিয়া আসিলেন। কিন্তু তিনি শত-চক্ষু মেলিয়া কানাইলালকে নিরীক্ষণ করিতে যাইয়া দেখিলেন যে বুকে স্পন্দন নাই। "বাবা আমার!" বলিয়া মহেশ্বরী সে মৃত্যু-মলিন দেহের উপর লুটাইয়া পড়িলেন। ডাক্তার যাইয়া পরীক্ষা করিয়া দেখিলেন সে দেহেরও স্পন্দন ফুরাইয়া গিয়াছে। যে-চক্ষে ইতর-বিশেষ নাই, সেই উদার চক্ষে বাগ্দীর ছেলেকে লইয়া মহাপ্রাণা ব্রাহ্মণ-জননী মহা-নিদ্রায় ঘুমাইয়া পড়িলেন। আর সুখেন্দু?—জড়ের মতন—পাথরের মতন বসিয়া বসিয়া মাতা ও পুত্রের সে মহামুক্তি দর্শন করিতে লাগিলেন!

সমাপ্ত